বর্তমানে আমাদের দৈবমানে প্রয়োজন নাই। যাহা লিখিতেছি, তাহা মানুষমানের বুঝিতে হইবে।

১ কল্প যুগ-সহস্র অর্থাৎ ৪০০০ বৎসর। ১ কল্পে ১৪ মনু বা মন্বন্তর। অতএব ১ মনু-কাল ২৮৫·৭ বৎসর। কিঞ্চিদধিক ৭১ যুগে ১ মনু। অতএব ১ যুগ=৪ বৎসর। এই চারি বৎসরের নাম কৃত বা সত্য, ত্রেতা, দ্বাপর, কলি। এখানে এই চারি নাম চারি বৎসরের, যুগের নয়। ইহার প্রমাণ দিতেছি। মহাভারতে বনপর্বে পাণ্ডবদিগের বনবাসকালে লোমশ ঋষি বলিতেছেন, "হে নরশ্রেষ্ঠ! ইহা ত্রেতা-দ্বাপরের সন্ধি।" (১২১।১৯)। আর এক স্থানে (১২৫।১৪), সেইরূপ কথা আছে। পাণ্ডবেরা বনবাসে দ্বাদশ বৎসর অতিবাহিত করিয়াছিলেন। সেই সময় মধ্যে অন্ততঃ দুইবার ত্রেতা-দ্বাপরের সন্ধি হইয়াছিল। আর একস্থানে (১৪৮।৩৭), ভীম ও হনুমানের তর্ককালে উক্ত হইয়াছে, "অচিরে কলিযুগ প্রবর্তিত হইয়াছে।" অতএব ৪ বর্ষে ১ যুগ জানিতে হইতেছে। এই মনু-গণনার আদি কোথায়? সেই আদি আমাদের জ্ঞাত কোন অব্দ দ্বারা ব্যক্ত না করিলে মনু দ্বারা কাল নির্ণয় হইতে পারে না। নানা কারণে আমার মনে হইয়াছে, খ্রী-পূ ৩২৫৬ অব্দে মনুগণনার আদি বা কল্পাদি। এই বৎসর রোহিণী তারার সমসূত্রে বাসন্ত-বিষুব হইয়াছিল। সেদিন জ্যৈষ্ঠ মাসের শুক্ল-নবমী, পরদিন শুক্লদশমী আমরা দশহরা নামে পালন করিতেছি। এখন আমরা সপ্তম মনু, বৈবস্বত মনুর অষ্টাবিংশতি যুগের দ্বাপরের খ্রীষ্টাব্দ পাইতেছি। যথা। কল্পাদি=খ্রী-পূ ৩২৫৬ অব্দ হইতে গত, ৬ মনু ২৮৪×৬=১৭০৪ বৎসর, সপ্তম মনুর ২৭ যুগ ৪×২৭=১০৮, কৃত ত্রেতা দ্বাপর ৩ বর্ষ=১৮১৫ বর্ষ। খ্রী-পূ ৩২৫৬–১৮১৫ =খ্রী-পূ ১৪৪১ অব্দ। ইহা কলি বৎসর। অতএব খ্রী-পূ ১৪৪১ অব্দে ভারতযুদ্ধ হইয়াছিল। ইহার পর বৎসর প্রথম মাহেশ্বর যুগ আরম্ভ হইয়াছিল।

বৈবস্বত মনু সপ্তম মনু। অতএব ২০০০ বৎসরে সমাপ্ত হইয়াছিল। অর্থাৎ খ্রী-পূ ৩২৫৬–২০০০=১২৫৬ অব্দের পরে অষ্টম মনু সাবর্ণি মনু আরম্ভ হইয়া ২৮৪ বৎসর চলিয়াছিল।

ঋগ্‌বেদের কাল হইতে যাজ্ঞিকেরা পাঁচ বৎসরে যুগ গণনা করিতেন। এই পাঁচ বৎসরের সম্বৎসর, পরিবৎসর ইত্যাদি পাঁচ নাম ছিল। পুরাণে ও পাঁজিতে এই পাঁচ বৎসরের নাম আছে।

কৃত, ত্রেতা, দ্বাপর, কলি এই চারি যুগ প্রসিদ্ধ। প্রথমে প্রত্যেক যুগের পরিমাণ সহস্র মানুষবর্ষ ছিল। চারি যুগে চারি সহস্র বৎসর এক কল্প। পরে ধর্মের হ্রাস-বৃদ্ধি অনুসারে কলির পরিমাণ ১২০০ মানুষ বৎসর হইয়াছিল। দ্বাপর কলির দ্বিগুণ, ত্রেতা ত্রিগুণ, কৃত বা সত্য চতুর্গুণ। একুনে চারি যুগে দ্বাদশ সহস্র বৎসর হইয়াছিল। পাঁজিতে যে সত্য, ত্রেতা, দ্বাপর, কলির পরিমাণ লিখিত হইতেছে তাহা দৈবযুগের। মানুষকলি ১২০০ মানুষবৎসর, দৈবকলি১২০০×৩৬০= ৪৩২০০০ মানুষবৎসর। তদনুসারে মন্বন্তরাদি দৈবমানে অতিশয় দীর্ঘ হইয়াছে। পাঁজিতে দৈবমান লিখিত হয়।

# নির্ঘণ্ট

